প্রচারজীবনের প্রায় ৪০ বছরের মধ্যে বুদ্ধ বহুবার রাজগৃহে আসিয়া - ছিলেন।

গৃধ্রকূটে বাস করিবার সময়ে তিনি মধ্যে মধ্যে ঋষিগিরি, সর্পিণী নদীতীর ( এখন রাজগৃহ - গিরিমালার পূর্বদিকে পঞ্চনা নামে যে নদী আছে, বুদ্ধের যুগে তাহাই সম্ভব গিরিমালার দক্ষিণে সর্পিণী নামে প্রবাহিত ছিল ) প্রভৃতি স্থানে বেড়াইতে যাইতেন। এইসব স্থানে এবং রাজগৃহের গিরিমালার উপরে ও চারদিকে সেযুগে নানা সম্প্রদায়ের সাধুসন্ন্যাসীদের অনেক আবাস ও সাধনাস্থান ছিল।

রাজগৃহের সব স্থানের মধ্যে গৃধ্রকূট ও বেণুবন, বিশেষত গৃধ্রকূট বৌদ্ধজগতের কাছে পরম পবিত্র তীর্থ। নানা বিদেশী বৌদ্ধরা এখানে ভক্তিপ্লুতচিত্তে সাষ্টাঙ্গপ্রণামাদি করেন। বুদ্ধের বহু উপদেশ, কথাবার্তা প্রভৃতির সঙ্গে গৃধ্রকূট ও বেণুবন ঘনিষ্ঠ জড়িত। বৌদ্ধশাস্ত্রে আছে ধনিয় নামক একজন কুম্ভকারপুত্র গৃধ্রকূটের পাদদেশে একটি সুন্দর উপবন নির্মাণ করিয়াছিল, অনেক লোক তাহা দেখিতে আসিত।

যাঁহারা বুদ্ধের ধর্মপ্রচারে বিশেষ সহায়তা করিয়াছিলেন, এমন শিষ্যদের মধ্যে অনেকে রাজগৃহ অঞ্চলের লোক ছিলেন এবং রাজগৃহেই বুদ্ধের শিষ্যত্ব গ্রহণ করেন। সারিপুত্র ও মৌদ্গল্যায়ন নালন্দার ব্রাহ্মণ বংশে জাত অতি মেধাবী ও চরিত্রবান লোক ছিলেন। বুদ্ধের শিক্ষা প্রচারে ইঁহারা বুদ্ধের দক্ষিণহস্ত - স্বরূপ ছিলেন। ইঁহারা প্রথমে সঞ্জয় বেলট্ঠিপুত্ত ( বৈরাটীপুত্র ) নামক গুরুর শিষ্য ছিলেন। সঞ্জয় সংশয়বাদী অর্থাৎ প্রচলিত সব দার্শনিক মতের সত্যতায় সন্দিহান

ছিলেন। কথিত আছে যে, অশ্বজিৎ নামক বুদ্ধশিষ্যের কাছে বুদ্ধের কথা শুনিয়া সারিপুত্র বুদ্ধের শিক্ষায় আকৃষ্ট হন এবং বুদ্ধের সঙ্গে আলাপ করিয়া তাঁহার শিষ্যত্ব গ্রহণ করেন। সারিপুত্রের কাছে শুনিয়া মৌদ্‌গল্যায়ন বুদ্ধের শিষ্য হন।

এই দুই মেধাবী পণ্ডিতের বুদ্ধশিষ্যত্ব গ্রহণে রাজগৃহের অন্যান্য ধর্মসম্প্রদায় ও সাধারণ লোকের মধ্যে কিছু চাঞ্চল্য উপস্থিত হয়। ভিক্ষুরা পথে বাহির হইলে লোকে একটা ছড়া বলিয়া তাহাদের ক্ষ্যাপাইতে আরম্ভ করে, "মহাশ্রমণ গিরিব্রজে আসিয়াছেন, তিনি সঞ্জয়ের সব শিষ্যদের ভাঙাইয়া লইয়াছেন; তারপর তিনি কাহাদের ভাঙাইবেন?" ভিক্ষুদের মুখে এই কথা শুনিয়া বুদ্ধও আর একটা ছড়া রচনা করিয়া প্রত্যুত্তরে বলিতে ভিক্ষুদের শিখাইয়া দেন, "তথাগতরা সদ্ধর্মদ্বারা লোককে চালান, ইহাতে কে নিন্দা করিতে পারে?" ভিক্ষুরা এই ছড়া বলিতে আরম্ভ করিলে লোকে তাহাদের ক্ষ্যাপান বন্ধ করে। শাস্ত্রে এই ব্যাপারটি গুরুগম্ভীরভাবে বর্ণিত আছে, কিন্তু ইহাতে বুদ্ধের রসজ্ঞানের পরিচয় পাওয়া যায়।

বুদ্ধনির্বাণের কিছু পূর্বে সারিপুত্র ও মৌদ্‌গল্যায়নের মৃত্যু হয়। সারিপুত্রের মৃত্যু হয় তাঁর জন্মস্থান নালন্দায়। মৌদ্‌গল্যায়ন একবার যখন ঋষিগিরি পাহাড়ের গুহায় বাস করিতেছিলেন তখন বিরুদ্ধ সম্প্রদায়ের লোকে গুণ্ডা লাগাইয়া তাঁহাকে হত্যা করিয়া খণ্ড খণ্ড করিয়া কাটিয়া ফেলে। বেণুবনের প্রবেশদ্বারের কাছে মৌদ্‌গল্যায়নের স্মৃতিতে স্তূপ রচিত হয়। ভক্তিভাজন লোকের ঐরূপ অপঘাতমৃত্যু বোধহয় অযশস্কর বিবেচনা করিয়া পরে বর্ণিত হয় যে, মৌদ্‌গল্যায়ন



বুদ্ধের আদি ধাতুস্তূপ

পৃ ৪০, ৫০



জরারাক্ষসীর মন্দির

পৃ ৬৬

এই আক্রমণ হইতে বাঁচিয়া উঠেন এবং নালন্দাসন্নিকটে কোলিকগ্রামে তাঁহার মৃত্যু হয়।

শ্রাবস্তীর ধনবান শ্রেষ্ঠী অনাথপিণ্ডদ ব্যবসা উপলক্ষে রাজগৃহে বৈবাহিক গৃহে আসিয়া বুদ্ধের কথা শুনিয়া তাঁহার শিষ্যত্ব গ্রহণ করেন। সঙ্ঘকে অনাথপিণ্ডদের বহু দানাদির কথা বৌদ্ধশাস্ত্রে প্রসিদ্ধ। সারিপুত্র প্রভৃতির চেয়ে অনেক বয়ঃকনিষ্ঠ যে মহাকাশ্যপ (ইনি উরুবেলের জটিল কাশ্যপ-ভ্রাতাদের হইতে ভিন্ন ব্যক্তি) পরে সঙ্ঘের অধিনায়ক হন এবং বুদ্ধনির্বাণের পর রাজগৃহে সম্মিলিত প্রথম ধর্মসঙ্গীতি (First Buddhist Council) যাঁহার সভাপতিত্বে পরিচালিত হয়, সেই মহাকাশ্যপও রাজগৃহের ব্রাহ্মণসন্তান ছিলেন। তিনিও প্রথমে অন্য গুরুর শিষ্য ছিলেন। রাজগৃহ হইতে নালন্দার পথে বহুপুত্রকচৈত্য নামক একটি গাছতলায় বুদ্ধের সঙ্গে তাঁহার প্রথম সাক্ষাৎ হয়। পিণ্ডোল ভারদ্বাজ নামক আর একজন অগ্রগণ্য বুদ্ধশিষ্য এবং সঙ্ঘের প্রধান বাগ্মী কুমার কাশ্যপও রাজগৃহের ব্রাহ্মণসন্তান ছিলেন।

রাজগৃহের বিখ্যাত চিকিৎসক জীবক বিম্বিসারের আদেশে একবার বুদ্ধের চিকিৎসা করিয়াছিলেন এবং বুদ্ধের ভক্ত ছিলেন। জীবক কোনও গণিকার গর্ভজাত ছিলেন; কেহ বলেন বিম্বিসার, কেহ বলেন বিম্বিসার-পুত্র রাজকুমার অভয় তাঁহার পিতা। জন্মের পর রাজপথে পরিত্যক্ত হইয়া তিনি রাজকুমার অভয় কর্তৃক প্রতিপালিত হন এবং এইজন্য তিনি কুমারভৃত্য নামে পরিচিত ছিলেন। তাঁহার চিকিৎসাদক্ষতার অনেক গল্প বৌদ্ধশাস্ত্রে উল্লিখিত আছে। বুদ্ধের একবার উদরশূল

রোগের চিকিৎসায় তাঁহার সুকুমারপ্রকৃতি বুঝিয়া জীবক নীলপদ্মের পাঁপড়িসহ ঔষধ তাঁহাকে খাইতে দেন। অবন্তীরাজ প্রদ্যোতের চিকিৎসা করিয়া জীবক একখানি মহার্ঘবস্ত্র উপহার পাইয়াছিলেন, তাহা তিনি বুদ্ধকে দান করেন এবং ইহাই বুদ্ধকে প্রথম বস্ত্রদান। জীবকের একটি বড় আমবাগান ছিল, তাহাও তিনি বুদ্ধ ও সঙ্ঘকে দান করেন। ইহা জীবকাম্রবন নামে খ্যাত; বুদ্ধ এখানেও মধ্যে মধ্যে থাকিতেন।

সঙ্ঘে নারীদের প্রবেশে বুদ্ধ অনুমতি দিলে বিম্বিসার - মহিষী ক্ষেমাপ্রমুখা রাজগৃহের অনেক ভদ্রমহিলা ভিক্ষুণী হইয়াছিলেন। ভিক্ষুণী মৈত্রিকা ও শুভা রাজগৃহের ব্রাহ্মণকন্যা ছিলেন; ভদ্রা কুণ্ডলকেশা থেরী ( স্থবিরা ) হইবার পর কিছুদিন গৃধ্রকূটে বাস করেন। সারিপুত্রের ভগিনী চালা উপচালা ও শিশু - উপচালাও ভিক্ষুণী হইয়াছিলেন বলিয়া বর্ণিত আছে, কিন্তু শেষোক্ত নামদ্বয় সম্ভব কাল্পনিক।

সঙ্ঘের ভেদও আরম্ভ হয় রাজগৃহে। বুদ্ধের জ্ঞাতিভ্রাতা ও শিষ্য দেবদত্ত বুদ্ধের "মধ্যপথ" অপেক্ষা কৃচ্ছ্রসাধনের বেশি পক্ষপাতী ছিলেন এবং ভিক্ষুদের গৃহস্থগৃহে নিমন্ত্রণগ্রহণ, ভিক্ষাপ্রাপ্ত আমিষ ভোজন, বৃক্ষতল ছাড়া অন্যত্র বাস প্রভৃতির বিরোধী ছিলেন। এই সব বিষয় লইয়া বুদ্ধের সঙ্গে তাঁহার মতান্তর হয় এবং তিনি সঙ্ঘের নেতৃত্ব করিতে চাহিলে বুদ্ধ তাহাতে দৃঢ় অসম্মতি জানান। তখন দেবদত্ত সঙ্ঘ ত্যাগ করিয়া ভিন্ন দল গঠন করেন।

সঙ্ঘ সংক্রান্ত আরও অনেক ঘটনা রাজগৃহে ঘটে; তাহা রাজগৃহ অপেক্ষা সঙ্ঘের ইতিহাসেই বেশি প্রয়োজনীয় বলিয়া এখানে

তাহার আলোচনা নিস্প্রয়োজন। বুদ্ধ একবার সব শিষ্যদের রাজগৃহে ডাকিয়া সঙ্ঘের হিতার্থক কতকগুলি নিয়ম প্রবর্তন করেন। রাজগৃহ যে বুদ্ধের প্রিয়স্থান ছিল তাহাতে সন্দেহ নাই। দীঘনিকায়ে রাজগৃহের প্রায় প্রত্যেকটি স্থান সম্বন্ধে বুদ্ধের মুখে "রমণীয়" বলা হইয়াছে।

বিম্বিসারের জীবনকালে অজাতশত্রু অঙ্গরাজ্যের উপরাজা ছিলেন। বিম্বিসার বুদ্ধভক্ত ছিলেন বলিয়া বোধহয় পিতৃদ্বেষী অজাতশত্রু বুদ্ধবিরোধী ছিলেন এবং দেবদত্তও সম্ভব অজাতশত্রুকে এ বিষয়ে প্ররোচিত করেন। একবার বুদ্ধ ভিক্ষায় বাহির হইলে দেবদত্তের প্ররোচনায় অজাতশত্রু মাতাল হাতি লাগাইয়া বুদ্ধকে বধ করিবার চেষ্টা করেন, কিন্তু বুদ্ধ মৈত্রীবলে হাতিকে বশ করিয়াছিলেন। আর একবার বুদ্ধ যখন গৃধ্রকূটশিখরে পদচারণা করিতেছিলেন তখন দেবদত্ত উপর হইতে পাথর গড়াইয়া ফেলিয়া তাঁহাকে মারিবার চেষ্টা করেন, কিন্তু সেই পাথর অন্য পাথরে আটকাইয়া ভাঙিয়া যায় এবং ভাঙা পাথরের টুকরায় বুদ্ধের আঘাত লাগায় ভিক্ষুরা বুদ্ধকে মঞ্চশিবিকায় (stretcher) করিয়া প্রথমে মদ্দকুচ্ছিতে ও পরে জীবকারামে লইয়া যান। "মদ্দকুচ্ছি" নামের উদ্ভব সম্বন্ধে কিম্বদন্তী আছে যে গর্ভস্থ সন্তান পিতৃহন্তা হইবে জানিয়া অজাতশত্রুর মাতা এই উদ্যানে গিয়া কৃত্রিম উপায়ে 'কুক্ষিমর্দন' দ্বারা গর্ভপাত করাইবার চেষ্টা করেন, কিন্তু ডক্টর লাহা মনে করেন মদ্দকুচ্ছি - শব্দ সংস্কৃত 'অদ্রিকুক্ষি' শব্দের অপভ্রংশজাত, অর্থাৎ যেস্থান পাহাড়ের পেটে ( পাহাড়ঘেরা জায়গায় ) অবস্থিত।

বিনয়পিটকে উল্লিখিত আছে অজাতশত্রু একবার তরবারি দ্বারা বিম্বিসারকে হত্যা করিবার চেষ্টা করেন এবং সামঞ্‌ঞফলসুত্তে বর্ণিত আছে অজাতশত্রু বাস্তবিকই বিম্বিসারকে হত্যা করিয়াছিলেন, কিন্তু অজাতশত্রু বিম্বিসারকে কারারুদ্ধ করেন এবং রানী কোশলাদেবী বিম্বিসারকে আহার যোগাইবার চেষ্টা করা সত্ত্বেও অজাতশত্রু বিম্বিসারকে অনাহারে মারিয়া ফেলেন একথাও বৌদ্ধরা বলিয়াছেন। বুদ্ধঘোষ সুমংগলবিলাসিনীতে বলিয়াছেন যে, মন্ত্রীদের মুখে পুত্রজন্মের সংবাদ পাইয়া অজাতশত্রু বাৎসল্যরসে পূর্ণ হইয়া বিম্বিসারকে কারামুক্ত করিবার ইচ্ছা করেন কিন্তু তদ্দণ্ডেই মন্ত্রীরা সংবাদ দেন যে অল্পক্ষণ আগে কারাগারে বিম্বিসারের মৃত্যু হইয়াছে, তাহাতে অজাতশত্রু রোদন করিতে করিতে মাতার নিকট যান এবং মাতার মুখে বাল্যকালে অজাতশত্রুর প্রতি বিম্বিসারের বাৎসল্যস্নেহের কথা শুনিয়া অজাতশত্রু উষ্ণাশ্রু বিসর্জন করেন। মহাবংসে আছে যে, বুদ্ধনির্বাণের ৮ বৎসর পূর্বে অর্থাৎ বুদ্ধের ৭২ বৎসর বয়সের সময়ে বিম্বিসারের মৃত্যু হয়। বিম্বিসারের বয়স বুদ্ধের চেয়ে ৫ বছর কম ছিল, অতএব মৃত্যুকালে বিম্বিসারের বয়স ৬৭ বছর হইয়াছিল।

রাজগৃহ জৈনদেরও অতি পবিত্র তীর্থ। জৈনপ্রসিদ্ধি অনুসারে ২৪জন জৈনতীর্থংকরদের প্রত্যেকেই রাজগৃহের বিভিন্ন পাহাড়ে তপস্যা করিয়াছিলেন এবং ২০তম তীর্থংকর মুনিসুব্রতের রাজগৃহে জন্ম হয়। বিপুলগিরির শিরোদেশে মহাবীর প্রথম ধর্মপ্রচার করেন বলিয়া প্রসিদ্ধি আছে। ৩২ বছর সন্ন্যাসজীবনের মধ্যে ১৪টি বর্ষা মহাবীর রাজগৃহ ও

নালন্দায় যাপন করেন। মহাবীরের ১১জন গণধর বা প্রধান শিষ্যের মৃত্যু হয় রাজগৃহের বিভিন্ন পাহাড়ে। রাজগৃহের রাজপরিবারের রানী রাজপুত্র প্রভৃতিদের এবং শ্রেষ্ঠী ও সাধারণ লোকের মধ্যেও অনেকে মহাবীরের ভক্ত ও শিষ্য ছিলেন।

আজীবিক সম্প্রদায়ের গুরু গোশালও প্রায়ই রাজগৃহে থাকিতেন। আজীবিকরা নগ্ন থাকিতেন।

## অজাতশত্রুর সময়ে রাজগৃহ

অজাতশত্রুর বুদ্ধবিদ্বেষ পরে কমিয়াছিল। দেবদত্তও সম্ভব ইতিমধ্যে মারা গিয়াছিলেন। সামঞ্ঞফলসুত্তে বর্ণিত আছে যে, পিতৃহত্যা-জনিত মানসিক অশান্তিতে অজাতশত্রু রাত্রে ঘুমাইতে পারিতেন না এবং স্বপ্নে নানারূপ বিভীষিকা দেখিতেন। বিভীষিকা দেখিবার ভয়ে তিনি সারারাত জাগিয়া থাকিতেন। একবার কোন উৎসবোপলক্ষে নগর রাত্রে দীপমালাশোভিত হয় এবং জাগিয়া থাকিবার সুবিধা হইবে বলিয়া সপারিষদ অজাতশত্রু প্রাসাদের শিখর হইতে তাহা দেখিতে যান। ছাদে উঠিয়া বিমল চন্দ্রালোকে মুগ্ধ হইয়া তিনি পারিষদবর্গের সঙ্গে ঐরূপ বিমলজ্যোতি চরিত্রের সাধু ব্যক্তিদের সম্বন্ধে আলাপ করিতে করিতে জীবকের মুখে বুদ্ধের প্রশংসা শুনিয়া অজাতশত্রু সম্ভব পরে কোন সময়ে জীবকাম্রবনে গিয়া বুদ্ধের সঙ্গে সাক্ষাৎ ও আলাপ করেন। বৌদ্ধশাস্ত্রে আছে অজাতশত্রু সেই রাত্রেই বুদ্ধের কাছে গিয়াছিলেন, কিন্তু নির্জনবাসী সন্ন্যাসীর কাছে মধ্যরাত্রে রাজার সপারিষদ গমন সম্ভব নয়।

অজাতশত্রু বহু যুদ্ধবিগ্রহ করিয়া মগধের শক্তি ও সীমা বাড়াইয়া-ছিলেন। বিম্বিসারের মৃত্যুর পর রানী কোশলাদেবীও পতিশোকে প্রাণত্যাগ করেন। ইতিমধ্যে কোশলাদেবীর ভ্রাতা প্রসেনজিৎ পিতার মৃত্যুর পর কোশলের অধিপতি হন। পিতৃহন্তা অজাতশত্রু যে কোশলা-দেবীর বিবাহে যৌতুকস্বরূপে প্রদত্ত কাশীগ্রামের রাজস্ব কোশলাদেবীর

মৃত্যুর পরও ভোগ করিতেছিলেন, ইহা সহিতে না পারিয়া প্রসেনজিৎ কাশীগ্রাম অজাতশত্রুর নিকট হইতে কাড়িয়া লন। ইহা লইয়া যুদ্ধ বাধে, কিন্তু শেষে উভয়ের মধ্যে মৈত্রী স্থাপন হয় এবং অজাতশত্রুর সঙ্গে নিজকন্যা বজ্রার বিবাহ দিয়া প্রসেনজিৎ কন্যাকে কাশীগ্রাম পুনরায় যৌতুকস্বরূপে দান করেন।

বৈশালীর বৃজি - লিচ্ছবিরা অজাতশত্রুর চক্ষুশূল ছিল; তাহাদের একতা ও সংহতিই ছিল অজাতশত্রুর ক্রোধের কারণ। তিনি অঙ্গরাজ্যের উপরাজা থাকার সময়েই একটি খনি লইয়া লিচ্ছবিদের সঙ্গে তাঁর বিবাদ হয়। এখন মগধের অধীশ্বর হইয়া তিনি লিচ্ছবিদের ধ্বংস করিতে বদ্ধপরিকর হন এবং এবিষয়ে বুদ্ধের মতামত জানিবার জন্য একজন মন্ত্রীকে বুদ্ধের কাছে পাঠান। বুদ্ধ এই প্রসঙ্গে বলিয়াছিলেন যে, বৃজিরা যতদিন একতাবদ্ধ থাকিবে ততদিন তাহাদের কেহ জয় করিতে পারিবে না। তখন অজাতশত্রু পাটলিগ্রামে দুর্গ নির্মাণ করেন এবং চাতুরী ও ষড়যন্ত্র করিয়া বৃজিদের মধ্যে ভেদ ঘটান। এই যুদ্ধে কাশী কোশল মল্ল প্রভৃতি রাজ্যও লিচ্ছবিদের সঙ্গে যোগ দিয়া অজাতশত্রুর বিরুদ্ধে যুদ্ধ করে। অজাতশত্রুর রাজ্যবিস্তারনীতিই অপর রাজ্যগুলিকে তাঁহার বিরুদ্ধে সংহতিবদ্ধ করে। এই যুদ্ধ ১৬ বছর ধরিয়া চলিয়াছিল এবং অবশেষে সকলকে পরাস্ত করিয়া অজাতশত্রু জয়লাভ করেন এবং কাশী কোশল বৈশালী প্রভৃতি রাজ্য স্বাধিকারভুক্ত করেন।

এদিকে কোশাম্বীরাজ্যও অবন্তীরাজ্যের অধিকারভুক্ত হওয়ায় মগধ ও অবন্তীরাজ্যের প্রত্যন্তসীমা পরস্পরকে স্পর্শ করে। অবন্তীরাজ "চণ্ড" প্রদ্যোতকে সকলেই ভয় করিত; তাঁহার আক্রমণের ভয়ে

অজাতশত্রু রাজগৃহ সুরক্ষিত করেন। কিন্তু অজাতশত্রুর জীবনকালে অবন্তীরাজ্যের সঙ্গে তাঁহার যুদ্ধ বাধে নাই। অজাতশত্রু জৈনশাস্ত্রে "কূণিক" উপনামে পরিচিত, বোধহয় তাঁহার একটি হাত ভাঙা বা বাঁকা হওয়ায় তাঁহার এই নাম হয়।

বুদ্ধ তাঁহার জীবনের শেষ প্রচার-ভ্রমণে রাজগৃহ হইতেই যাত্রারম্ভ করেন। মল্লরাজ্যস্থ কুশীনগরে নির্বাণলাভের পর বুদ্ধের 'ধাতু' বা পূতাস্থির একাংশ অজাতশত্রু লাভ করেন। পেতবত্থু টীকা পরমত্থ - দীপানিতে আছে যে, অজাতশত্রু মহাসমারোহে 'ধাতু'র অভ্যর্থনা ও পূজাপ্রতিষ্ঠা করেন, রাজগৃহের চারদিকে ধাতুচৈত্য নির্মাণ করেন এবং ১৮টি মহাবিহারের জীর্ণসংস্কার করেন। এই বিবরণ নিশ্চয় ভ্রমাত্মক ; যাহা অজাতশত্রুর অনেক পরবর্তী কালে ঘটিয়াছিল তাহাকে টীকাকার অজাতশত্রু-সাময়িক অনুমান করিয়াছেন। কিন্তু মহাকাশ্যপের অনুরোধে অজাতশত্রু 'ধাতু' ভূগর্ভে পুঁতিয়া তাহার উপর পাথরের স্তূপ নির্মাণ করেন, একথা হয়ত সত্য হওয়া অসম্ভব নয়। যদি ইহা সত্য হয় তবে বুদ্ধধাতুর এই আদিস্তূপ ঐতিহাসিকদৃষ্টিতে মহামূল্যবান। কিন্তু এই স্তূপ ঠিক কোথায় ছিল সে সম্বন্ধে আমরা পরে আলোচনা করিব।

বুদ্ধনির্বাণের পর প্রথম বর্ষায় প্রবীণ ভিক্ষুরা রাজগৃহে সম্মিলিত হইয়া বুদ্ধের উপদেশাবলী ও সঙ্ঘের নিয়মাদি সংগ্রহ করেন। ইহা ইতিহাসে প্রথম বৌদ্ধ সঙ্গীতি (First Buddhist Council) নামে খ্যাত। স্থবির মহাকাশ্যপ এই সঙ্গীতিতে সভাপতিত্ব করেন। বিনয়পিটকে আছে যে, এই সঙ্গীতিতে "পাঁচশত" ভিক্ষু উপস্থিত ছিলেন। বৌদ্ধ -



বেণুবনে আধুনিক রাস্তার পাশে ধুনাবট

পৃ ৫০



"নূতন" রাজগৃহের উত্তরদিক

পৃ ৪৬

শাস্ত্রে ৫ জন, ৫ শত, ৫ সহস্র প্রভৃতি সংখ্যা আক্ষরিক অর্থে ব্যবহৃত না হইয়া ক্রমান্বয়ে কয়েকজন, অনেক ও বহুসংখ্যক প্রভৃতি অর্থে ব্যবহৃত হইত। এই সঙ্গীতিতে সম্ভব ২।৩ শতের বেশি ভিক্ষু উপস্থিত ছিলেন না। রাজগৃহে এই সঙ্গীতির অধিবেশনের কারণ বিনয়পিটকে বলা হইয়াছে যে, রাজগৃহে "৫ শত" ভিক্ষুর বাসস্থান পাওয়ার স্থবিধা ছিল।

এই সঙ্গীতির অধিবেশন সপ্তপর্ণী গুহার সামনে হইয়াছিল। বৌদ্ধ-সাহিত্যে কোথাও কোথাও সপ্তপর্ণী গুহার অবস্থিতি গৃধ্রকূটাদি বিভিন্ন স্থানে নির্দিষ্ট হইলেও অধিকাংশমতে ইহা ছিল বৈভারগিরির উত্তরগাত্রে। পরমত্থদীপানিতে আছে যে, অজাতশত্রু এই সঙ্গীতির জন্য একটি মণ্ডপ ( অস্থায়ী আবাস ) নির্মাণ করাইয়া দিয়াছিলেন। সঙ্গীতির অধিবেশন গুহায় হইয়াছিল না মণ্ডপে হইয়াছিল, মণ্ডপটি গুহার সাম্‌নে না কাছে না অন্য কোথাও ছিল, এসম্বন্ধে আধুনিক আলোচকদের মধ্যে মতবিভেদ আছে। আমরা একথা পরে বিবেচনা করিব।

# পরবর্তী যুগের রাজগৃহ

অজাতশত্রু সম্ভব ৩২ বছর রাজত্ব করিয়াছিলেন। তাঁহার পর তাঁহার পুত্র উদায়ি বা উদায়িভদ্র মগধের রাজা হন। নিজ রাজত্বের ৪র্থ বৎসরে ( বুদ্ধনির্বাণের ২৮ বছর পরে ) উদায়ি পাটলিপুত্র বা কুসুম - পুরে নগর নির্মাণ করিয়া সেখানে রাজধানী স্থানান্তরিত করেন ; সম্ভব অগ্নিদাহে রাজগৃহ বিনষ্ট হওয়াই ইহার কারণ। বিমানবত্থুটীকায় আছে যে রাজগৃহে প্রায়ই অহিবাত রোগের ( প্লেগ প্রভৃতি মহামারীর ) প্রাদুর্ভাব হইত ; ইহা নগরত্যাগের এমনকি ব্যাধিনাশের জন্য ইচ্ছাকৃত অগ্নিদাহেরও কারণ হইতে পারে।

উদায়ি ও তাঁহার পরবর্তী তিনজন বংশধরও সম্ভব পিতৃহন্তা ছিলেন। প্রজারা ইহাতে উত্তেজিত হইয়া কাশীর উপরাজা — কাশী তখন মগধের অধীনে — শিশুনাগকে মগধের সিংহাসনে বসায়। শিশুনাগ অবন্তীরাজকে যুদ্ধে পরাজিত করেন এবং রাজধানী রাজগৃহে ফিরাইয়া আনেন, কিন্তু পরে তাহা আবার বৈশালীতে স্থানান্তরিত করেন। শিশুনাগের পরবর্তী রাজা কাকবর্ণ ( বা কালাশোক ) আবার পাটলিপুত্রে রাজধানী স্থানান্তরিত করেন এবং তদবধি পাটলিপুত্রই মগধের রাজধানী থাকিয়া যায়। মালালংকারবত্থুতে বলা হইয়াছে যে, শিশুনাগের সময় হইতেই রাজগৃহের রাজধানী - গৌরব অন্তর্হিত হয়। শিশুনাগের পরে মগধের ইতিহাসের সঙ্গে রাজগৃহের বিশেষ কোন সম্বন্ধ নাই, তাই আমরা তাহার আলোচনায় বিরত থাকিব। অতঃপর

ইতিহাস ও সাহিত্যে রাজগৃহ বিস্মৃতি - যবনিকার অন্তরালে প্রায় অদৃশ্য হয়।

জৈনশাস্ত্রে খৃ. পূ. ৩ শতকে রাজগৃহে দারুণ দুর্ভিক্ষের উল্লেখ আছে। সম্রাট অশোক (অনুমান খৃ. পূ. ২৭৩-২৩২) বৌদ্ধতীর্থাদি ভ্রমণের সময়ে নিশ্চয় রাজগৃহেও আসিয়াছিলেন এবং অন্যান্য বৌদ্ধতীর্থের মত এখানেও স্তম্ভস্তূপাদি স্থাপন করিয়াছিলেন। "নূতন" নগরের (New Fort) কিছু পশ্চিমে হিউয়েন ৎসাং অশোকনির্মিত একটি স্তূপ ও লিপিসমন্বিত ৫০ ফুটেরও বেশি উঁচু একটি পাথরের অশোকস্তম্ভ দেখিয়াছিলেন। ফা হিয়েন ও হিউয়েন ৎসাং রাজগৃহের যেসব স্তূপের উল্লেখ করিয়াছেন তাহার অধিকাংশই সম্ভব অশোকনির্মিত ছিল; পেতবত্থুটীকাকার যে ধাতুচৈত্য - নির্মাণ, বিহারসংস্কার ও পূজাপ্রতিষ্ঠার কথা বলিয়াছেন, সেসব খুব সম্ভব অশোকযুগের কীর্তির স্মৃতিপ্রসূত। হিউয়েন ৎসাঙের বিবরণ হইতে মনে হয় যে, অজাতশত্রু - স্থাপিত স্তূপে ভূগর্ভলুক্কায়িত বুদ্ধধাতুর কথা লোকে বিস্মৃত হইয়াছিল এবং অশোক তাহা আবিষ্কার করিয়া ধাতুর একাংশ আদিস্তূপে রাখিয়া বাকি ধাতু তাঁহার দ্বারা সমগ্র ভারতের অন্যত্র নির্মিত বহুসংখ্যক স্তূপে স্থাপন করিয়াছিলেন, এই মর্মের কিম্বদন্তী হিউয়েন ৎসাং শুনিয়াছিলেন।

কলিঙ্গরাজ খারবেলের হাতিগুম্ফা শিলালিপি হইতে জানা যায় যে, তিনি (অনুমান খৃ. পূ. ২ শতকে) মগধ আক্রমণ করিয়া গোরথগিরিতে আসেন এবং সেখান হইতে রাজগৃহ অবরোধ করেন। রাজধানী রাজগৃহে না থাকিলেও তদানীন্তন মগধরাজ (বৃহস্পতিমিত্র ?) সম্ভব পাটলিপুত্র ছাড়িয়া রাজগৃহে আশ্রয়গ্রহণ করায় খারবেল রাজগৃহ

অবরোধ করেন। অনুমান খৃ পূ. ২ শতকে স্থবির ইন্দ্রগুপ্ত নামক ভিক্ষু রাজগৃহ-অঞ্চলের প্রতিনিধিরূপে সিংহলে একটি স্তূপস্থাপন উৎসবে যোগদান করিয়াছিলেন।

ইহার প্রায় ৭ শত বৎসর পরে ফা হিয়েনের ভ্রমণবৃত্তান্তে আবার রাজগৃহের কিছু সংবাদ পাওয়া যায়। এই সময়ে রাজগৃহের প্রাচীন স্তূপাদি বিনষ্ট না হইলেও নগর জনহীন জঙ্গলময় অবস্থায় ছিল। ৭ শতকে হিউয়েন ৎসাং নালন্দা উদ্দণ্ডপুর প্রভৃতি নিকটবর্তী স্থান সমৃদ্ধ অবস্থায় দেখিলেও রাজগৃহকে প্রায় পরিত্যক্ত দেখেন। বিপুলগিরিতে কৃচ্ছ্রসাধনরত নগ্ন জৈন শ্রমণদের এবং রাজগৃহে ( অর্থাৎ "নূতন" শহরে ) প্রায় হাজার ঘর ব্রাহ্মণ পরিবার তিনি দেখিয়াছিলেন। ৭ শতকের প্রারম্ভে বাংলার রাজা বৌদ্ধদ্রোহী সমূল-বোধিদ্রুমোৎপাটক শশাঙ্ক সম্ভব রাজগৃহের স্তূপচৈত্যাদি অনেক ভাঙিয়া ফেলিয়াছিলেন। ৮-১২ শতকে গৌড়ের পালবংশীয় রাজারা উদ্দণ্ডপুর ও পাটলিপুত্রে রাজধানী স্থাপন করিয়া যখন নালন্দা উদ্দণ্ডপুর বিক্রমশিলা প্রভৃতি স্থানে বড় বড় প্রতিষ্ঠান গড়িয়া তোলেন তখন তাঁহারা যে রাজগৃহকে বিস্মৃত হন নাই তাহা প্রমাণিত হয় রাজগৃহে আবিষ্কৃত পালযুগের মূর্তি প্রভৃতি হইতে। অবশেষে ১২ শতকের শেষ ও ১৩ শতকের প্রারম্ভে কুতবুদ্দিনের সেনাপতি বখ্তিয়ারপুত্র মহম্মদ যখন নালন্দা উদ্দণ্ডপুর ও বিক্রমশিলা নিঃশেষে ধ্বংস করেন তখন সম্ভব রাজগৃহেরও তিনি বহু ক্ষতিসাধন করেন। মুসলমান রাজত্বকালে রাজগৃহের বহু প্রসিদ্ধ প্রাচীন স্তূপচৈত্যাদি কবরখানায় পরিণত করা হইয়াছিল, আজও তাহার চিহ্ন সর্বত্র বর্তমান।

সরকারী প্রত্নতত্ত্ববিভাগ রাজগৃহে এপর্যন্ত যে খননাদি করিয়াছেন তাহা অতি সামান্য মাত্র। এরূপ ঐতিহাসিক স্থান পাশ্চাত্যদেশে হইলে যেরূপ যত্ন ও অর্থব্যয়ে বিস্তৃতভাবে খনিত ও পরিরক্ষিত হইত তাহার এক আনা অংশও রাজগৃহে হয় নাই।

## বর্তমান - রাজগৃহ পরিক্রমা

সাধারণত শীতকালেই রাজগৃহে দর্শকদের সমাগম হয়। শীতকালের বৈকাল ছোট হয়; যতদিন রাস্তা ও যানাদির ভাল ব্যবস্থা না হয় ততদিন হাঁটিয়াই দর্শককে রাজগৃহ দেখিতে হইবে, তাই দূরের জায়গাগুলি সকালে দেখার কথা নীচে বলিয়াছি। যাত্রীরা বেশির ভাগ দুপুরবেলায় বা বৈকালে রাজগীরে পৌছেন, তাই সেদিন বৈকাল হইতে পরিক্রমা আরম্ভ করিয়াছি।

### ১ম দিন বৈকাল

### "নূতন" নগরের লোকালয়

পাঠক এই অধ্যায়ের অংশগুলি পড়িবার সময়ে মানচিত্র দুইটির সঙ্গে মিলাইয়া দেখিবেন। আমরা রেল ষ্টেশন হইতে পরিক্রমা আরম্ভ করিব। পূর্বে যে "নূতন" রাজগৃহ, "নূতন" নগর বা New Fort - এর কথা বলিয়াছি তাহারই মাঝখানে বর্তমানের রেল ষ্টেশন অবস্থিত। এই "নূতন" রাজগৃহের দুইটি অংশ ছিল — ১. বড় বড় পাথরে তৈয়ারি দেওয়াল ঘেরা এলাকায় রাজপ্রাসাদাদি ছিল, ইহা ষ্টেশনের দক্ষিণ - পশ্চিমে এবং ২. মাটির দেওয়াল ঘেরা সাধারণ লোকের বাসস্থান এলাকা; ষ্টেশনের দক্ষিণে, পূর্বে ও উত্তরে কিছুদূর গেলেই এই মাটির দেওয়ালের ধ্বংসাবশেষ দেখা যায়। ষ্টেশন হইতে রেললাইন ধরিয়া

উত্তরদিকে অল্পদূর অগ্রসর হইলে দ্বিতীয় যে রাস্তাটি পূর্ব - পশ্চিমে দেখা যায় তাহাতে পশ্চিমে সামান্য দূর গেলে বাজারের মাঝখানে পৌছান যায়। এই রাস্তাটিই পূর্বদিকে ৭ মাইল দূরে গিরিয়াক পর্যন্ত গিয়াছে। গিরিয়াকে অনেক বাড়িঘরের ধ্বংসাবশেষ আছে। "নূতন" রাজগৃহের মাটির দেওয়াল ঘেরা এলাকায় এবং আধুনিক বাজারের চার পাশের পাড়াগুলিতে প্রাচীন বাড়িঘরের ভিত্তি অনেক চোখে পড়ে। ৺পূরণচাঁদ নাহার মহাশয়ের বাড়ির বাগানে রাজগৃহের বিভিন্ন স্থানে প্রাপ্ত অনেক প্রস্তরমূর্তি সংরক্ষিত আছে।

## ২য় দিন সকাল

### "নূতন" নগরের প্রাসাদ - অংশ

ষ্টেশন হইতে বাহির হইয়াই দক্ষিণ - পশ্চিমে "নূতন" রাজগৃহের পাথরবাঁধান রাজপ্রাসাদ এলাকার দেওয়াল দেখা যায়। এই দেওয়ালের পশ্চিম দিক মাটির, বাকি তিন দিক প্রকাণ্ড প্রকাণ্ড পাথর বিনা চুণ - শুরকিতে উপর উপর সাজাইয়া নির্মিত। এইরূপ বৃহদাকার পাথরের চুণশুরকিহীন গাঁথনিকে পুরাতাত্ত্বিকরা Cyclopean ( অর্থাৎ যেন দৈত্য দানব - নির্মিত, মনুষ্য - নির্মিত নয় ) বলেন। এই দেওয়ালের চারদিকে চারটি দ্বার ছিল, তাহার চিহ্ন এখনও দেখা যায়। উত্তর - দেওয়ালের বাহিরে একটা মাটির দুর্গ ভাঙা অবস্থায় দেখা যায়। দক্ষিণ দেওয়ালের উপরে ও পাশে অনেক ইঁটের গাঁথনির চিহ্ন আছে। এই এলাকার ভিতরের বাড়িঘর নিশ্চিহ্ন হইয়াছে কিন্তু খননের ফলে বাড়ি -

ঘরের ৩।৪টি স্তর পাওয়া গিয়াছে। পৃথিবীর সব প্রাচীনস্থানেই যেখানে ঘন লোকবসতি বা প্রসিদ্ধ মন্দিরাদি গৃহ ছিল সেখানে খনন করিলে যুগপরম্পরায় লোকবসতি ও গৃহাদি পুনঃপুন নির্মাণের বিভিন্ন স্তর একটির নীচে একটি দেখিতে পাওয়া যায়। রাজগৃহ - নালন্দায় সামান্য যেটুকু খনন হইয়াছে তাহা পালযুগ ( খৃ. ৮ - ১২ শতক ), বড় জোর কোথাও গুপ্তযুগের ( খৃ. ৫ - ৭ শতক ) স্তর পর্যন্ত মাত্র পৌঁছিয়াছে। গুপ্তযুগের স্তরের ৫।৭ হাত নীচে আছে মৌর্যযুগের ( খৃ. পূ. ৪ - ২ শতক ) স্তর, তারও নীচে আছে বুদ্ধযুগের স্তর। বুদ্ধযুগের স্তরের অনেক নীচে ক্রমান্বয়ে আছে প্রাগার্য, প্রাগৈতিহাসিক প্রভৃতি যুগের স্তর।

## শীতবন, অশোকস্তূপ ও সর্পশৌণ্ডিক - প্রাগ্‌ভার

"নূতন" নগরের পশ্চিমে একটি খাল, বোধহয় পূর্বে ইহা নদীর মত ছিল, এখন ইহাকে বৈতরণী বলা হয়। ইহার তীরে প্রাচীন শ্মশানের চিহ্ন আছে, বোধহয় বুদ্ধের যুগের শীতবন শ্মশান এই অঞ্চলেই ছিল এবং এখান হইতে দক্ষিণের অনেকখানি পর্যন্ত স্থানকেই শীতবন বলা হইত। বৈতরণীর পশ্চিম পাড়ের উঁচু ঢিবিটি অশোকনির্মিত ধাতু - স্তূপের অবশেষ, ইহার অব্যবহিত পশ্চিমে একটি প্রকাণ্ড বিহারেরও চিহ্ন আছে। হিউয়েন ৎসাং যে অশোকস্তম্ভ দেখিয়াছিলেন তাহাও নিশ্চয় কাছাকাছি ছিল। কেহ কেহ অন্যত্র অশোকস্তূপের স্থান কল্পনা করিয়াছেন কিন্তু তাহা সঙ্গত মনে হয় না। এই অঞ্চল হইতে নালন্দা পর্যন্ত উন্মুক্ত ভূভাগ হইতে বৈভারগিরির উত্তর গাত্র

সর্পফণাশ্রেণীর মত দেখায়, ইহাকেই বোধহয় বৌদ্ধরা সপ্পসোণ্ডিয় পব্ভার ( সর্পশৌণ্ডিক - প্রাগ্ভার ; শুণ্ড = ফণা, প্রাগ্ভার = গিরিপার্শ্ব ) বলিতেন এবং সম্ভব এই পর্যন্ত শীতবনের সীমানা মনে করা হইত। সেইজন্যই বোধহয় সর্পশৌণ্ডিক - প্রাগ্ভার শীতবনের মধ্যে বলিয়া বর্ণনা করা হইয়াছে।

## প্রাচীন রাজপথের উভয় পার্শ্ব — বর্মীমন্দির, জাপানীমন্দির, গোরক্ষিণী ধর্মশালা, ইন্স্পেক্শন বাংলো, রেষ্ট হাউস

"নূতন" নগরের পাথরের দেওয়ালের দক্ষিণসীমার ঠিক পূর্বদিকে যে ঢিবিটির উপর এখন বর্মীমন্দির, তাহা ছিল "নূতন" নগরের মাটির দেওয়ালের একটি প্রান্ত। এখনকার রাস্তা যেখান দিয়া দেওয়াল ছাড়িয়া দক্ষিণে গিয়াছে সেখানে একটি দ্বার ছিল। বর্তমান রাস্তার কিছু বাঁয়ে (পূর্বদিকে) নিচু জায়গায় বিম্বিসার যুগের রাজপথের চিহ্ন স্পষ্ট দেখা যায়। মাটির দেওয়ালের মধ্যের এলাকায়ও এই রাজপথের চিহ্ন অনেক স্থানে আছে। মাটির দেওয়াল ( অর্থাৎ বর্মী মন্দিরের ঢিবি ) হইতে দক্ষিণদিকে জাপানী মন্দিরের গেটের সাম্নে দিয়া প্রাচীন রাজপথ গিরিপ্রাকারের উত্তরদ্বার পর্যন্ত গিয়াছিল। এই রাজপথের দুই পাশের উঁচু জায়গা ও ঢিবিগুলি সব প্রাচীন বাড়িঘর স্তূপচৈত্য - বিহারাদির অবশেষ। পূর্বদিকে প্রায় বিপুলগিরির তলদেশ পর্যন্ত এই অঞ্চল বাড়িঘরে আচ্ছন্ন ছিল। জাপানী মন্দিরের উত্তর - পূর্বে একটি পাথরবাঁধান প্রকাণ্ড পুষ্করিণী ছিল, এখনকার মখদুম - কুণ্ডের জল আসিয়া এই পুষ্করিণীতে পড়িত, সে পয়ঃপ্রণালী এখনও দেখা যায়। বর্তমান

রাস্তা হইতে ইন্‌স্পেক্‌শন বাংলোয় যাইবার মোড়ে গোরক্ষিণী সভার ধর্মশালা যেখানে, সেখানেও বোধহয় কোন প্রাচীন বিহারাদি ছিল।

## বুদ্ধের ধাতুস্তূপ—বেণুবন ও কলন্দক - নিবাপ

জাপানীমন্দিরের প্রায় সাম্‌নে, বর্তমান রাস্তার পূর্বধারে যে উঁচু ও বড়পাথরে বাঁধান ভিত্তিটি আছে, তাহাই সম্ভব ছিল অজাতশত্রু নির্মিত বুদ্ধধাতুর স্তূপ। ইহার পশ্চিম - দক্ষিণের প্রায় সমগ্র এলাকাই সম্ভব ছিল বেণুবন। এই এলাকার মধ্য দিয়া উত্তরদক্ষিণ - বিস্তারী যে খালটি দেখা যায় তাহা আধুনিক, বিগত ৮০ বছরের মধ্যে কাটা। এই খালের গায়ে স্থানে স্থানে প্রাচীন ভিত্তির বড় বড় পাথর দেখা যায়। খালের পশ্চিমে যে গভীর বড় পুষ্করিণীটি, তাহাই সম্ভব ছিল কলন্দক - নিবাপ। বাঁশবনে ঘেরা ছিল বলিয়া রাজা বিম্বিসারের এই বাগানবাড়ির নাম বেণুবন হইয়াছিল। পালিতে কলন্দ বা কলন্দক = কাঠবিড়ালি বা শালিখ পাখি; সংস্কৃত করণ্ড ( বা করণ্ডক = বাঁশের চুপ্‌ড়ি, ছোট বাক্‌স ) শব্দের সঙ্গে ইহার কোন সম্বন্ধ নাই। নিবাপ মানে পশুপাখির বিচরণ ও জলপানের স্থান। আধুনিক পণ্ডিতেরা কেহ কেহ রাজগীরের অন্যত্র কয়েক স্থানে বেণুবন, কলন্দক - নিবাপ, অজাতশত্রু - নির্মিত ধাতুস্তূপ প্রভৃতির স্থাননির্দেশ - সম্ভাবনা অনুমান করিয়াছেন; কিন্তু তাহাতে বৌদ্ধগ্রন্থ ও চীনা বর্ণনার সঙ্গে অনেক অসঙ্গতি হয়।

ফা হিয়েন বলিয়াছেন বেণুবন প্রাচীন রাজপথের পশ্চিমে ছিল এবং পূর্বদিকে ইহার প্রবেশপথ ছিল। দক্ষিণে বেণুবনের সীমা এখনকার

দোকানঘরগুলি পর্যন্ত সম্ভব পৌঁছিত। উত্তরে ইহার সীমা ছিল প্রায় রেষ্ট হাউস ও ইন্‌স্পেক্‌শন বাংলোর কম্পাউণ্ড পর্যন্ত। সমন্ত-পাসাদিকায় বর্ণিত আছে যে, বেণুবন প্রাচীর - বেষ্টিত ছিল এবং প্রাচীরের গায়ে গোপুর - অট্টালিকাদি (নহবৎখানার মত gate-house) ছিল। এই দেওয়ালের চিহ্ন ও চারকোণের চারটি ঢিবি অভিজ্ঞদৃষ্টিতে বোধহয় এখনও ধরা পড়ে। এই বাগানবাড়ির সবচেয়ে বড় বাড়িটি বিহারে পরিণত হইয়াছিল, সম্ভব ইহা পুষ্করিণীর দক্ষিণে ছিল। সমগ্র বেণুবনে পরবর্তী যুগে আরও অনেক বিহার - স্তূপাদি নির্মিত হইয়াছিল সন্দেহ নাই কারণ বৌদ্ধদের চক্ষে ইহা ছিল পরম পুণ্যক্ষেত্র। এখনও ইহার সর্বত্র বাড়িঘর দেওয়াল প্রভৃতির ধ্বংসাবশেষ প্রোথিত দেখা যায়। সারিপুত্র ও মৌদ্‌গল্যায়নের মৃত্যুর পর বেণুবনে তাঁহাদের ধাতুস্তূপ নির্মিত হইয়াছিল।

বেণুবনের যে পুষ্করিণীটিকে কলন্দক - নিবাপ বলিয়াছি তাহা দেখিতে খুব প্রাচীন নয়। বোধহয় পবিত্রতাবশত একাধিকবার ইহার পঙ্কোদ্ধার করা হইয়াছিল, তাই নূতনের মত দেখায়।

জাপানীমন্দিরের সাম্‌নের যে ভিত্তিটিকে আমরা বুদ্ধের ধাতুস্তূপ অনুমান করিয়াছি তাহা প্রাচীন বর্ণনার সঙ্গে মিলে। হিউয়েন ৎসাং বলিয়াছেন ইহা বেণুবনের পূর্বদিকে ছিল এবং বুদ্ধঘোষ বলিয়াছেন ইহা নগরের (অর্থাৎ "নূতন" নগর বা New Fort - এর, কারণ বুদ্ধঘোষের সময়ে গিরিমালার মধ্যবর্তী প্রাচীন নগর জনহীন জঙ্গলময় ছিল কিন্তু "নূতন" রাজগৃহে লোকবসতি ছিল) পূর্ব - দক্ষিণে ছিল। মঞ্জুশ্রীমূলকল্পে বর্ণিত আছে এই স্তূপ বেণুবনের মধ্যে ছিল;

ইহাতে মনে হয় বেণুবনের পূর্বসীমা প্রাচীন রাজপথ পর্যন্ত বিস্তৃত ছিল।

এখানে বলা প্রয়োজন যে, ভারত - পুরাতত্ত্ববিৎ সার জন মার্শালের মতে অশোকের যুগের আগে যেসব স্তূপ নির্মিত হইত তাহা আকারে খুব ছোট হইত। সাঁচী সারনাথ প্রভৃতি স্থানের মত বৃহদাকার স্তূপ *নির্মাণ অশোকই প্রথম আরম্ভ করেন। সারিপুত্র মৌদ্‌গল্যায়ন* এমনকি বুদ্ধেরও প্রথম ধাতুস্তূপ বোধহয় বেণুবনের মধ্যে ছোট ছোট ঢিবির মত ছিল। বুদ্ধঘোষ যেসব কাহিনীর উল্লেখ করিয়াছেন তাহাতে মনে হয় বুদ্ধের ধাতুস্তূপ মগধ কোশল প্রভৃতি যেখানে যেখানে ছিল সেখানে অনেক স্থানে স্তূপ হইতে 'ধাতু' অর্থাৎ পূতাস্থি চুরি হইয়া গিয়াছিল। রাজগৃহের ধাতু যাহাতে চুরি না হইতে পারে সেজন্য স্থবির মহাকাশ্যপ অজাতশত্রুকে পাথরের সুদৃঢ় স্তূপ নির্মাণ করিয়া তাহাতে মাটির তলায় ধাতু রক্ষা করিতে পরামর্শ দিয়াছিলেন। এই স্তূপ কালবশে নষ্ট হইলে ইহার পবিত্রতাবশত ইহারই উপর, সম্ভব বৌদ্ধ রাজারা যুগে যুগে পুনরায় স্তূপচৈত্যাদি নির্মাণ করিয়াছিলেন।

হিউয়েন ৎসাং বলিয়াছেন এই বুদ্ধস্তূপের কাছে — কোন্ পাশে বা সামনে না পিছনে তাহা বলেন নাই — আনন্দের ধাতুস্তূপ ছিল। জাপানী মন্দিরের দেওয়ালের মধ্যে একটি স্তূপের ভিত্তি আছে। এই অঞ্চলে জাপানীমন্দিরের চারপাশের এলাকায় অনেক স্তূপের ভিত্তি পাওয়া যায়, তার মধ্যে জাপানী মন্দিরের দেওয়ালের মধ্যেব স্তূপভিত্তিটিই বুদ্ধধাতুস্তূপের পর বৃহত্তম।

বর্তমান রাস্তার দুই পাশে, বুদ্ধধাতুস্তূপের উপর, বেণুবনের অন্যান্য টিবি বা স্তূপাদির উপর, জাপানী মন্দিরের চারদিকে ও "জরাসন্ধকী বৈঠকের" উপর যেসব কবর দেখা যায় তাহা মুসলমান যুগের দুষ্কৃতি। ইহারা ভাঙিয়া চুরিয়াই ক্ষান্ত হয় নাই, যেখানে উঁচু বা ভাল বাঁধান জায়গা পাইয়াছে সেখানেই কবরখানা তৈয়ারি করিয়াছে। অনেক কবর দরগা প্রভৃতি যে প্রাচীন স্তূপাদির ইঁট পাথর দিয়া তৈয়ারি হইয়াছিল তাহা দেখিলেই বুঝা যায়। ব্যবসায়ী কণ্ট্রাক্টার ও সাধারণ লোকেও প্রাচীন বাড়িঘরের ইঁটপাথর ভাঙিয়া রাস্তা বাড়ি প্রভৃতি নির্মাণের মশলা সংগ্রহ করিয়াছে, ইহা সব প্রাচীন স্থানেই হইয়া থাকে দেখা যায়।

বেণুবনের এলাকায় যেসব ভাঙা মাটির ঘরের দেওয়াল দেখা যায় সেগুলি মেলার সময়কার দোকানপাটের অবশেষ। প্রতি চার বছর অন্তর মলমাসে রাজগীরে একমাসব্যাপী বৃহৎ মেলা বসে। লক্ষ লক্ষ লোক এই মেলা দেখিতে আসে। শোন্‌পুরের হরিহরছত্রের মেলার পর রাজগীরের এই মেলাই বিহারের সর্বপ্রধান মেলা। ১৯৫০ সালে এই মেলা হইয়া গিয়াছে। রাজগীরের সর্বত্র যেসব সিমেণ্টবাঁধান কূপ দেখা যায় সেগুলি এই মেলার জলসরবরাহের জন্য খনিত, কিন্তু কয়েকস্থানে ইঁটের প্রাচীন কূপও কতকগুলি দেখা যায়।

## বিপুলগিরির তলদেশ — মখ্‌দূমকুণ্ড ও সূর্যকুণ্ড

জাপানী মন্দিরের পূর্ব - দক্ষিণে মখ্‌দূমকুণ্ড ও মসজিদ প্রভৃতি। মখ্‌দুম শা নামক বিহারের একজন বিখ্যাত মুসলমান সাধু এখানকার

গুহায় বাস করিয়াছিলেন। এই কুণ্ডের জল প্রায় শীতলই। মখ্‌দুম যে গুহায় থাকিতেন সম্ভব সেই গুহায়ই, অথবা সন্নিকটের বিপুলগিরি-গাত্রের অন্য গুহাগুলির কোনটিতে বুদ্ধ প্রথমবার রাজগৃহে আসিয়া বাস করিয়াছিলেন, কারণ পূর্বে বলা হইয়াছে যে, পাণ্ডব পাহাড় = সম্ভব বিপুলগিরি। বুদ্ধ-প্রতিদ্বন্দ্বী দেবদত্তও সম্ভব পরে মখ্‌দুম গুহায় থাকিতেন। ডকটর মজুমদার দেখাইয়াছেন যে, দেবদত্তের মৃত্যুস্থানরূপে চীনা পরিব্রাজকরা যে গুহার কথা বলিয়াছেন তাহা এই মখ্‌দুমগুহা, পুরাতত্ত্ব বিভাগ বর্ণিত সূর্যকুণ্ডের ধারের কোন স্থান নয়। মখ্‌দুমগুহা হইতে পাহাড়ের গায়ের সিঁড়ি দিয়া একটু উপরে উঠিলে এক জায়গায় পাথরের উপর লাল দাগ দেখা যায়। ইহা আসলে প্রাকৃতিক ভূতাত্ত্বিক কারণজাত, কিন্তু হিউয়েন ৎসাং এ সম্পর্কে একটি ভিক্ষুর আত্মহত্যার কাহিনী শুনিয়াছিলেন এবং মুসলমানরা এই দাগ সম্বন্ধে একটা বাঘের গল্প বলেন।

সূর্যকুণ্ডের পাশের মন্দিরগুলি আধুনিক। এগুলি যে প্রাচীন বাড়িঘর মন্দিরাদির বিধ্বস্ত অবশেষের উপর নির্মিত তাহা দেখিলেই বুঝা যায়। বিপুলগিরির পাদদেশ ও বৈভারগাত্রে সাতধারার চারপাশ প্রাচীনকালে বহু মন্দিরাদিতে আচ্ছন্ন ছিল, প্রাচীন ভিত্তি-সমূহের বড় বড় পাথর ও ইটের গাঁথনি যত্র তত্র চোখে পড়ে। বিপুলগিরিতে উঠিবার যে রাস্তা আধুনিক জৈনরা তৈয়ারি করিয়াছেন, তাহার আরম্ভ সূর্যকুণ্ডের একটু দক্ষিণ-পূর্বে। বিপুলগিরি জৈনদের কাছে অতি পবিত্র, কারণ মহাবীর এখানে বাস ও ধর্মপ্রচার করিয়াছিলেন। রাজগৃহের সব পাহাড়ের উপর যে সাদা মন্দিরগুলি

দেখা যায় তাহা আধুনিক কালে জৈনদের দ্বারা নির্মিত। যে যে পাহাড়ে উঠিবার বাঁধান রাস্তা আছে সেগুলিও জৈনরা আধুনিক কালে নির্মাণ করিয়াছেন। সূর্যকুণ্ডের ঠিক উত্তরপূর্বে বড় পাথরে গাঁথা যে চতুষ্কোণ উঁচু চবুতারার একটি গাত্র অবশিষ্ট আছে দেখা যায়, তাহাকে পুরাতত্ত্ব বিভাগ ভুল করিয়া দেবদত্তের সমাধিস্তূপ বলিয়াছেন; পূর্বে বলা হইয়াছে যে, মখ্‌দুমগুহাই দেবদত্তের গুহা। এই চবুতারাটি জরাসন্ধকী বৈঠকের মত প্রহরীদের পর্যবেক্ষণ - মঞ্চ ছিল।

## <u>২য় দিন বৈকাল</u>

### বিপুলগিরি - আরোহণ

সব পাহাড়ের মধ্যে বিপুলগিরিতে উঠিবার রাস্তাই বেশ ভাল ও সহজ। পাহাড়ে আস্তে আস্তে, বেশি কথাবার্তা না বলিয়া এবং মধ্যে মধ্যে বিশ্রাম করিয়া উঠিতে হয়, কখনও দ্রুতবেগে ওঠা উচিত নয়, ইহা হৃদ্‌যন্ত্রের পক্ষে ক্ষতিকর —"শনৈঃ পন্থাঃ শনৈঃ কন্থা শনৈঃ পর্বতলঙ্ঘনম্।" বৈকালবেলায় বিপুলগিরিতে ও ভোরবেলায় বৈভারগিরিতে উঠিলে সূর্য সাম্‌নে থাকার অসুবিধা নিবারণ হয়। বিপুলগিরির শিরোদেশ হইতে বা নামিবার সময়ে সূর্যাস্তের দৃশ্য মনোরম দেখায়। উঠিবার জন্য পুরা এক ঘণ্টা সময় দেওয়া উচিত। উপর হইতে উত্তরে রেল ষ্টেশন, সিলাও গ্রাম প্রভৃতির এবং দক্ষিণে গিরিমালার মধ্যবর্তী প্রাচীন নগরের উত্তরাংশের বেশ ধারণা হয়।

বিপুলগিরির শিখরের উচ্চতা সমুদ্রবক্ষ হইতে ১০৩৬ ফুট। উপরে উঠিতে অনেক ধ্বংসাবশেষ চোখে পড়ে। শিখরের বর্তমান জৈন

মন্দিরগুলি প্রাচীন গিরি-প্রাকারের ভিত্তির উপর নির্মিত হইয়াছে, তবে প্রাচীন মন্দিরাদিও সম্ভব ছিল। মন্দিরগুলির পূর্বদিকে স্তূপের মতটিও সম্ভব গিরি-প্রাকারের অংশ ছিল। ইহার কিছু উত্তর-পূর্বে মহাবীরের প্রথম ধর্মপ্রচারস্থান স্বরূপে একটি মর্মরফলক আধুনিক জৈনরা স্থাপনা করিয়াছেন। বিপুলগিরির শিখর হইয়া রত্নগিরিতে গিয়া সেখান হইতে অপরদিকে নামিলে দক্ষিণের প্রায় জীবকাম্রবনের কাছাকাছি পৌঁছান যায়; জৈনযাত্রীরা এই পথে পাঁচ-পাহাড় পরিক্রমা করেন; কিন্তু এই পথে যাইতে হইলে ভোরবেলায় বিপুলগিরিতে ওঠা আরম্ভ করিতে হয়। সাধারণ দর্শকের পক্ষে এ চেষ্টা না করাই ভাল।

## গিরিপ্রাকার

রাজগৃহের সব পাহাড়ের উপর হইতে পর্বতমালার শিরোদেশের গিরিপ্রাকারের (Outer Fortification) এবং প্রাচীন নগরের নগরপ্রাচীরের (Inner Fortification) স্পষ্ট ধারণা হয়। পাহাড়ে উঠিবার সময়ে অনেক স্থানে গিরিপ্রাকারের অংশবিশেষের ভিত্তি দেখা যায় ও তাহার উপর দিয়া চলাও যায়। গিরিপ্রাকার সম্বন্ধে এখন সবচেয়ে ভাল ধারণা হয় প্রাচীন নগরের একেবারে দক্ষিণ-সীমায় বানগঙ্গার কাছে। এখানে প্রাকারের নিম্নাংশ অনেকটা অবিকৃত অবস্থায় দেখা যায়।

এই গিরিপ্রাকার ছিল অতি আশ্চর্য জিনিষ। মোহেন্‌জোদড়ো ও হড়প্পা আবিষ্কৃত হইবার পূর্বে রাজগৃহের এই গিরিপ্রাকারই



বানগঙ্গার পুল পৃ ৭৩



মনিয়ার মঠ পৃ ৬৯

পুরাতত্ত্ববিদ্‌দের কাছে ভারতীয় স্থাপত্যের প্রাচীনতম নিদর্শন বলিয়া গণ্য হইত। ইহা কখন নির্মিত হইয়াছিল ঠিক বলা যায় না, তবে ইহা যে অজাতশত্রুর রাজত্বকালের পরে নির্মিত নয় তাহাতে কোন সন্দেহ নাই কারণ অজাতশত্রুর পর রাজগৃহের রাজধানীত্ব লোপ হইয়াছিল, অতএব নগররক্ষার আর কোন প্রয়োজনীয়তা ছিল না। সম্ভব লিচ্ছবিদের সঙ্গে ১৬ বছর ধরিয়া যুদ্ধের সময়ে অথবা অবন্তী-রাজের আক্রমণের ভয়ে অজাতশত্রু রাজধানীরক্ষার জন্য এই প্রাকার নির্মাণ করিয়াছিলেন — ইহাই প্রাকার - নির্মাণকালের শেষ সীমা। কিন্তু ইহার পূর্বে বিম্বিসারের সময়ে অথবা তাহারও পূর্বে ইহা নির্মিত হইয়াছিল কিনা তাহা এখনও ঠিক বলা যায় না।

বিনা চূণ - শুর্কিতে প্রকাণ্ড প্রকাণ্ড পাথর উপর উপর সাজাইয়া এই "সাইক্লোপিয়ান" দেওয়াল নির্মিত হয়। উদয়গিরি ও স্থানীয় অন্যান্য পাহাড় হইতে এই পাথর কাটা হইত। পুরাতাত্ত্বিকরা অনুমান করেন যে, এই প্রাকারের বড় বড় পাথরের ভিত্তির উপর আদিতে ছোট পাথরের গাঁথনি ছিল, তাহার উপর পোড়া বা কাঁচা ইঁটের গাঁথনি এবং তাহারও উপর কাঠের নির্মাণ ছিল। অতএব আদিতে দেওয়ালের উচ্চতা এখন বানগঙ্গার কাছে যতটা দেখা যায় তাহারও চেয়ে অনেক বেশি ছিল। প্রাকারের চওড়াই বিভিন্ন স্থানে বেশি কম ছিল, কিন্তু সাধারণ চওড়াই ছিল ১৭।১৮ ফুট। সমগ্র গিরিশ্রেণীর উপর দিয়া ইহার মোট দৈর্ঘ্য ছিল প্রায় ৩০ মাইল। প্রাকার দৃঢ়তর করিবার জন্য অনেক জায়গায় অল্প দূরে দূরে ইহার গায়ে অর্ধবৃত্তাকার বা চতুষ্কোণ গাঁথনি সংযোগ করা হইয়াছিল এবং নানা

স্থানে প্রাকারের শাখা - প্রশাখা ছিল। এই সবই ১ মানচিত্রে দেখান হইয়াছে এবং নানাস্থানে দর্শক নিজেও দেখিতে পাইবেন।

পাহাড়গুলির মধ্যে মধ্যে যেখানে গিরিবর্ত্মের মত ফাঁক আছে সেখানে এই প্রাকারের দ্বার ছিল, যেমন উত্তরে বিপুল - বৈভারের মধ্যে, পূর্বে শৈলগিরি - উদয়গিরির মধ্যে, দক্ষিণে উদয়গিরি - সোনাগিরির মধ্যে এবং পশ্চিমে সোনাগিরি - বৈভারের মধ্যে। এই প্রাকার-দ্বারগুলি প্রহরী ও সৈন্যদের দ্বারা সুরক্ষিত থাকিত। পাহাড়ের উপরে প্রাকারের কাছাকাছিও নানাস্থানে সৈন্যদের ঘাঁটি ও 'ব্যারাকের' মত ছিল মনে হয়।

সার জন মার্শালের মতে "জরাসন্ধকী বৈঠক" নামে পরিচিত চবুতারাটি সৈন্যদের পর্যবেক্ষণস্থান ছিল। ইহার গায়ের গুহাগুলি প্রহরীদের বাসকক্ষ ছিল। আদিতে ইহার বর্তমান ভিত্তির উপরও অনেক গাঁথনি ছিল সন্দেহ নাই। সূর্যকুণ্ডের উত্তরপূর্বে বিপুলগিরির তলায় এরূপ আর একটি প্রহরীস্থানের কথা পূর্বে বলিয়াছি। বোধহয় উত্তর দিক হইতেই শত্রুর আক্রমণের ভয় সবচেয়ে বেশি ছিল, কারণ অন্য কোন দিকে এরূপ চবুতারার চিহ্ন এখনও পাওয়া যায় নাই। লিচ্ছবি প্রভৃতিদের সঙ্গে অজাতশত্রুর দীর্ঘ যুদ্ধের সময়েও উত্তর হইতেই আক্রমণের আশঙ্কা বেশি ছিল।

## ৩য় দিন সকাল

### তপোদা, তপোদারাম

বৈভারে উঠিবার আগে দর্শক বেণুবনের দক্ষিণপশ্চিমাংশ ও বৈভারের উত্তরগাত্র দেখিবেন। বেণুবনের দক্ষিণপশ্চিম সীমার

নীচে জলস্রোতটি প্রাচীন তপোদা ও বর্তমান সরস্বতী নদী। ঠিক বেণুবনের সীমার নীচে এই জলস্রোতে একটি বড় বড় পাথরের বাঁধ ছিল এবং বাঁধের উপর দিয়া সম্ভব অপর তীরের তপোদারামে যাইবার পথ ছিল। তপোদারামের কথা পালিশাস্ত্রে উল্লিখিত আছে, এই উপবনের মধ্যেও পরে বিহারাদি নির্মিত হইয়াছিল এবং এখন এখানে একটি সাধুসন্ন্যাসীর ঘাঁটি আছে। এই বাঁধের দ্বারা জল বাঁধিয়া সম্ভব নদীর উপরের কিছুদূর অংশ "তপোদা - সরোবরে" পরিণত করা হইয়াছিল। আধুনিক লোহার পুলের দক্ষিণে কোন কোন স্থানে নদীতীর 'কংক্রীট' - বাঁধান ছিল মনে হয়। রাজগৃহে অনেক জায়গায় যেখানে যেখানে জল ছিল সেখানে দর্শক এই প্রাচীন কংক্রীটের বড় বড় চাঁই দেখিবেন। ছোট ছোট পাথর, শুরকি চূণ ও অন্য কোন অজ্ঞাত মশলাদি দিয়া প্রস্তুত হইয়া ইহা এমন দৃঢ় হইত যে সমস্তটি একখণ্ড পাথরের মত মনে হয়।

## পিপ্‌পলি গুহা

বিপুলগিরির মত বৈভারের তলদেশও বহু মন্দিরাদিতে আচ্ছন্ন ছিল। এখনকার মন্দির মসজিদ সিঁড়ি প্রভৃতি নীচে প্রাচীন ইঁটপাথরের চিহ্ন অনেক দেখা যায়। তপোদারাম ও গঙ্গাযমুনা - ধারা পার হইয়া একটু পশ্চিমে একটি বৃহৎ প্রাচীন পুষ্করিণী দেখা যায়। এই পুষ্করিণীর পূর্বসীমা বরাবর বৈভারগাত্রে একটু উপরে পূর্বমুখী যে গুহাটি, ডক্টর মজুমদার দেখাইয়াছেন যে তাহাই সম্ভব বৌদ্ধশাস্ত্রোক্ত বিখ্যাত 'পিপ্পলি-গুহা'। টীকাকাররা বলিয়াছেন সাম্‌নে একটি

অশ্বত্থগাছ ( আধুনিক হিন্দিতেও অশ্বত্থকে পিপল্ বলে ) থাকায় গুহার ঐ নাম হয়। বুদ্ধও সম্ভব কোন সময়ে এই গুহায় বাস করিয়াছিলেন। সারিপুত্র প্রভৃতি শিষ্যরাও পরে এখানে কখন কখন বাস করিতেন। ভিক্ষু মহাকাশ্যপ একবার এখানে বাস করার সময়ে খুব পীড়িত হইয়া পড়েন এবং বুদ্ধ তাঁহাকে দেখিতে আসিয়া প্রবোধ সান্ত্বনা ও উপদেশ দেন।

পুরাতত্ত্ব বিভাগ বলিয়াছেন যে সৈন্যদের দ্বারা পরিত্যক্ত হইবার পর জরাসন্ধকী বৈঠকের গায়ের কোন গুহাকেই সম্ভব বৌদ্ধরা পিপ্পলিগুহা বলিতেন; কিন্তু ইহা ঠিক মনে হয় না, কারণ বুদ্ধের সময়ে গিরিপ্রাকার ও এই সামরিক পর্যবেক্ষণ - মঞ্চ তৈয়ারি হইয়াছিল কিনা ঠিক বলা যায় না এবং যদি হইয়া থাকে তবে তাহা সৈন্যদের দ্বারা পরিত্যক্ত হইয়াছিল বলিয়া মনে হয় না। কেহ বলিয়াছেন জরাসন্ধকী বৈঠকের ঠিক পশ্চিমের পাহাড়ের গা হইতে পাথর কাটিয়া এই চত্বতারা নির্মিত হইয়াছিল এবং পাথর কাটার ফলে গিরিগাত্রে যে গুহাটির সৃষ্টি হইয়াছিল তাহা ১৮৯৫ সাল পর্যন্ত বর্তমান ছিল, এখন ভাঙ্গিয়া পড়িয়াছে এবং ইহাই পিপ্পলিগুহা ছিল। এই ব্যাখ্যাও সঙ্গত মনে হয় না, কারণ সেপাইশাস্ত্রীর ঘাঁটির অত কাছে নির্জনবাসী ভিক্ষুরা আশ্রয়স্থান নির্মাণ করিবেন ইহা সম্ভব মনে হয় না।

## সপ্তপর্ণী স্তূপ ?

পিপ্পলিগুহার উত্তরের খোলা মাঠের মধ্যে এবং 'নূতন' রাজগৃহের পশ্চিমের অশোকস্তূপ পর্যন্ত এলাকায় সম্ভব বৌদ্ধশাস্ত্রের শীতবন ছিল। বুদ্ধ প্রায়ই শীতবনে থাকিতেন।

*[ পিপ্পলিগুহার সাম্‌নে হইতে পশ্চিমে সপ্তপর্ণী গুহার সীমানা পর্যন্ত ভূভাগে অনেক ধ্বংসাবশেষ দেখা যায়, এই স্থানের পবিত্রতাবশত বোধহয় পরবর্তী কালে এখানে অনেক বিহার-স্তূপাদি নির্মিত হইয়াছিল। এদিকের বৈভারগাত্রে অনেক বড় - পাথরের গাঁথনির চিহ্ন এবং গুহাও আছে, এই গুহাগুলিতে সাধু - সন্ন্যাসীরা থাকিতেন। পাহাড়ের নীচে হইতে সপ্তপর্ণীতে উঠিবার জন্য বৈভারের উত্তর গাত্রে বেশ ভাল পথ যে ছিল তাহারও চিহ্ন আছে। এখন কিন্তু দর্শক এ পথে উঠিবার চেষ্টা না করিয়া একটু পরে বৈভাগের উপর দিয়া সপ্তপর্ণীর যে পথের বিবরণ দেওয়া হইবে, সেই পথে সপ্তপর্ণী গুহা দেখিবেন। ]

[ বৈভারের উত্তরের মাঠ হইতে উপরে তাকাইয়া সপ্তপর্ণী গুহা দেখা যায়। আরও মাইলখানেক পশ্চিমে গেলে বৈভারের তলদেশে উচু জায়গার উপর প্রকাণ্ড একটি গাঁথনির অবশেষে দেখা যায়। সার জন মার্শাল মনে করেন যে অজাতশত্রু প্রথম বৌদ্ধ সঙ্গীতির জন্য সপ্তপর্ণী গুহার সাম্‌নে বা কাছে যে মণ্ডপ তৈয়ারি করিয়া দিয়াছিলেন, এই উঁচু গাঁথ্‌নি সেই মণ্ডপের ধ্বংসাবশেষ। কিন্তু ইহা ঠিক মনে হয় না, কারণ প্রথমত এই গাঁথনির কাছাকাছি গিরিগাত্রে কোন গুহা নাই যাহাকে সপ্তপর্ণী গুহা বলা যাইতে পারে এবং দ্বিতীয়ত অজাতশত্রু যাহা তৈয়ারি করাইয়া দিয়াছিলেন তাহা 'মণ্ডপ' বা

সময় বা শ্রম - সংক্ষেপেচ্ছু দর্শক ইচ্ছা করিলে এখানে ও পরে এইরূপ বড় বন্ধনীর মধ্যে বর্ণিত স্থানগুলি বাদ দিতে পারেন এবং সম্ভব হইলে সেই সময়ে পরে বর্ণিত স্থানগুলির যতটা পারেন দেখিয়া রাখিতে পারেন।

দ্রুতনির্মিত অস্থায়ী ছাউনিমাত্র ছিল। সপ্তপর্ণীর কাছে যে স্তূপের কথা ফা হিয়েন বলিয়াছেন, এই উঁচু গাঁথনি সেই ( সম্ভবত অশোক - নির্মিত ) স্তূপ হইতে পারে, অথবা সপ্তপর্ণীর স্মারক অপর কোন চৈত্যবিহারাদি এখানে পরে নির্মিত হয়। ফা হিয়েন ও হিউয়েন ৎসাং উভয়েরই বর্ণনা হইতে ঠিক বুঝা যায় না যে, তাঁহাদিগকে সপ্তপর্ণী বলিয়া যাহা দেখান হইয়াছিল তাহা গিরিগাত্রের অনেকটা পূর্বদিকে ও উপরের গুহাগুলি, না নীচের এই উঁচু গাঁথনিটি। কিন্তু সবদিক বিবেচনা করিয়া মনে হয় উপরের গুহাগুলিই ছিল আসল সপ্তপর্ণী এবং সাধারণ লোকের মনে কালক্রমে নীচের স্তূপাদিও সপ্তপর্ণীর সঙ্গে ঘনিষ্ঠভাবে জড়িত হইয়া গিয়াছিল। ]

## ৩য় দিন বৈকাল

### জরাসন্ধকী বৈঠক, বৈভারের কুণ্ড ও ধারা

গঙ্গাযমুনা - ধারার দক্ষিণের পথ দিয়া জরাসন্ধকী বৈঠকে উঠিতে হয়। দর্শক এই দ্রষ্টব্যটি দেখিয়া সন্ধ্যার পূর্বেই নামিয়া আসিবেন, কারণ সন্ধ্যার পর বৈভারে বাঘ - ভালুক বাহির হইবার ভয় থাকে এবং পথও খারাপ।

নীচে ব্রহ্মকুণ্ড, সাতধারা ( বা শতধারা ? ) প্রভৃতির চারদিকে সর্বত্র প্রাচীন মন্দিরাদির অবশেষের উপর আধুনিক নির্মাণ। সাতধারার দক্ষিণে নিচু জায়গায় একটি পাথরবাঁধান বড় প্রাচীন পুষ্করিণী। বৈভারের জলধারাগুলি খুব গরম। বৈজ্ঞানিকপ্রবর জগদীশচন্দ্র

